আর্ট য়্যাণ্ড্ লেটার্স পাবলিশার্সের পক্ষে
শ্রীরণজিৎ সেন. জবাকুসুম হাউস, কলিকাতা-১২
থেকে প্রকাশ করেছেন।

প্রথম প্রকাশ :
দেবীর বোধনের দিন, ১৩৬৫

**দাম ঃ**
**সুলভ সংস্করণ—১ টাকা ৬২ নয়াপয়সা**
**শোভন সংস্করণ—২ টাকা**

প্রচ্ছদ এঁকেছেন ঃ
বিভূতি সেনগুপ্ত

ব্লক করেছেন ঃ
লাইন এ্যাণ্ড্ টোন

ছেপেছেন ঃ
সুনীলকুমার রুদ্র
রুদ্র এণ্ড কোম্পানী প্রাইভেট লিমিটেড
( মুদ্রণ বিভাগ )
৩২, মদন মিত্র লেন, কলিকাতা-৬

উৎসর্গ

শ্রীসুকমলকান্তি ঘোষ

করকমলেষু

২০শে আশ্বিন, ১৩৬৫

# তিন সর্গ

রঙ্গমঞ্চ

প্রহসন

ননসেন্স্

রচনা তিনটির মধ্যে তিনটি বিদেশী নাটকের ছায়া আছে।

# সবিনয় নিবেদন

প্রায় বিশ বছর আগে 'রঙ্গমঞ্চ' নামে নাটকটি যখন নিজেরাই উদ্যোগী হয়ে ছেপে বার করেছিলাম তখন তার ভূমিকার প্রারম্ভে লিখেছিলাম ঃ "১৩০৯ সালে পৌষ মাসের নবপর্যায় 'বঙ্গদর্শনে' রবীন্দ্রনাথ 'রঙ্গমঞ্চ' নামে একটি প্রবন্ধ প্রকাশ করেছিলেন। তার এক স্থানে লেখা ছিল ঃ 'স্ত্রৈণ স্বামী যেমন লোকের কাছে উপহাস পায়, নাটক তেমনি যদি অভিনয়ের অপেক্ষা করিয়া আপনাকে নানা দিকে খর্ব করে, তবে সেও সেইরূপ উপহাসের যোগ্য হইয়া উঠে। নাটকের ভাবখানা এইরূপ হওয়া উচিৎ যে—আমার যদি অভিনয় হয় তো হইতে পারে, ন' হয় তো অভিনয়ের পোড়া কপাল, আমার কোনই ক্ষতি নাই।'............"

সেদিনের লেখা সেই ভূমিকার আজ আর বোধ করি কোন প্রয়োজন নেই। তখন এধরনের নাটকের প্রকাশক ছিল না বললেই হয়, অভিনয়ও বড় হত না। আজ নবনাট্য-আন্দোলনের কল্যাণে বহু নাট্যসংস্থা নানা নতুনতর নাটক নিয়ে পরীক্ষা নিরীক্ষা করছেন। এখন এমন প্রকাশকেরও অবির্ভাব ঘটেছে যাঁরা লাভ লোকসানের হিসাব না করে, এই আন্দোলনের প্রতি প্রীতিবশে তরুণ নাট্যকারদের একাঙ্ক নাটকগুলি সংকলন আকারে প্রকাশ করেছেন। এই নাটকের প্রকাশকও ইতিপূর্বে আরও দু'খানি অতি-আধুনিক বাস্তববাদী নাটক প্রকাশ করে যথেষ্ট সাহসের পরিচয় দিয়েছেন।

মোটের ওপর, নবনাট্য-আন্দোলন আজ রীতিমত মাথা চাড়া দিয়েছে। কিন্তু সে ভুঁইফোড় বা হঠাৎ গজিয়ে-ওঠা বনস্পতি নয়, পঁচিশ তিরিশ বছর আগে বিচ্ছিন্ন ভাবে অতি অল্প সংখ্যক নবনাট্যসৃষ্টিপ্রয়াসী লেখক ও অভিনয়-সংস্থা নাটক রচনায় ও অভিনয়ে যে নতুন সুর লাগাবার চেষ্টা করেছিলেন, তা তখন ব্যাপকভাবে ছড়িয়ে না পড়লেও, সেই চেষ্টার মধ্যেই যে আজকের আন্দোলনের বীজ বপন করা হয়েছিল তা বোধ করি বিনা দ্বিধায় বলা চলে।

সেই সময় শহরের অপেশাদার নাট্যসমিতিগুলি যখন একমাত্র পেশাদার থিয়েটারে অভিনীত নাটক-গুলির অক্ষম অনুকরণশীল অভিনয় করে চলেছেন, যখন সেই রকম অভিনয় করা ছাড়া অন্য ভাবের বা অন্য ধরনের নাটক বা অভিনয়ের কথা কল্পনাও কেউ করত না, তখন আনন্দ পরিষদ শরৎচন্দ্রের উপন্যাসগুলির নাট্যরূপ দান করে এবং তাদের অভিনয় করে যে নতুন পথের ইঙ্গিত দিয়েছিলেন তা বিশেষ ভাবে উল্লেখযোগ্য। প্রেসিডেন্সি কলেজের রবীন্দ্র পরিষদ, শিশির কুমার ইনষ্টিটিউট, সবুজ সংঘ, আনন্দ মন্দির, কল্পতরু মিলনবীথি, ইউনিভার্সিটি ইন্‌সটিটিউট প্রভৃতি প্রতিষ্ঠানও নিজেদের লেখা মৌলিক নাটক অথবা বিখ্যাত উপন্যাসের নাট্যরূপ লিখিয়ে এবং তাদের অভিনয় করে, নবনাট্য-আন্দোলনের আওয়াজ না তুলেও অন্তত দেশের চিন্তাশীল ও শিক্ষিত সমাজের কাছে এই তথ্য প্রমাণিত করেছিলেন যে,

গতানুগতিকভাবে পেশাদার মঞ্চের নাটক ও তাদের অভিনয় ছাড়াও, অন্য ধরনের নাটক লেখা যেতে পারে ও তাদের সুঅভিনয় হতে পারে, শুধু তাই নয়, দিন আগত ওই, নতুনতর নাট্যসৃষ্টি ও অভিনয় ধারা—তারা আসছে!

সেই সব নবনাট্যসৃষ্টিপ্রয়াসী তরুণ লেখকদের বা অভিনয়-সংস্থার সভ্যদের অবস্থা অনুকূল ছিল না মোটেই, কোন পূর্বগামীদের প্রদর্শিত পথের নিশানা তাঁদের ছিল না, প্রতি পদে ছিল সংশয় আর বাধা। তার ওপর ছিল গোঁফ কামিয়ে পুরুষদের স্ত্রী ভূমিকায় অভিনয় করার বিড়ম্বনা। তা সত্ত্বেও তাঁদের সেই বিচ্ছিন্ন চেষ্টা চিন্তাশীল সমালোচকদের দৃষ্টি ও প্রশংসা আকর্ষণ করেছিল। শিশির কুমার ইনষ্টিটিউট অভিনীত স্বর্গত অনিল ভট্টাচার্যের 'অকল্যাণীয়া' এবং বিধায়ক ভট্টাচার্যের কয়েকটি নাটক, সবুজ সংঘের স্বর্গত শৈলেন্দ্রকুমার মিত্রের লেখা রাজনৈতিক নাটক 'সৃষ্টির সুর' ও শরৎচন্দ্রের 'বামুনের মেয়ে', আনন্দ মন্দিরের রবীন্দ্রনাথের 'যোগাযোগ'—এই সব নাটকের অভিনয় ব্যাপকভাবে প্রচার লাভ না করলেও এক শ্রেণীর প্রগতিকামী দর্শক ও সমালোচকদের মধ্যে যথেষ্ট উৎসাহের সঞ্চার করেছিল।

এই প্রসঙ্গে ১৯৩১ সালের ২২শে জানুয়ারী তখনকার দিনের একটি বিশিষ্ট সাপ্তাহিক পত্রিকায় লেখা হয়েছিল:

"ভালো নাটকের একান্ত অভাব—এই কথাটা আজকাল শোনা যাচ্ছে। সত্যিই যে ভাল নাটকের অভাব একথা অস্বীকার করা চলে না। কিন্তু ভালো নাটক সংগ্রহের চেষ্টাও তো কই কোনো নাট্য-সম্প্রদায়কেই করতে

দেখ্‌ছি না। শুধু আক্ষেপ আর হাহুতাশ করলেই ত' নাটকের অভাব দূর হবে না। শক্তিশালী লেখকদের নাট্যরচনায় প্ররোচিত করতে পারলে তবে তো ভালো নাটক পাওয়া যাবে।

"এখানে প্রশ্ন উঠতে পারে যে শক্তিশালী লেখক যাঁরা, তাঁরা কেন স্বতঃপ্রবৃত্ত হয়ে নাটক রচনায় হস্তক্ষেপ করছেন না? তার উত্তরে এই কথা বোধ হয় বলা যেতে পারে যে নাটক লিখে থিয়েটারের দরজায় দরজায় ঘুরে বেড়াতে তাঁরা লজ্জা বোধ করেন। 'নাটক' যদি কোনো প্রকাশ্য রঙ্গমঞ্চে অভিনয় না হয় তাহলে সে নাটক লেখা পণ্ডশ্রম মাত্র। কারণ অনভিনীত নাটক এদেশে একখানিও বিক্রয় হয় না। সুপাঠ্য সাহিত্য হিসাবে ওদেশে যেমন নাটকের একটা আদর আছে, এদেশের নাট্যসাহিত্য এখনো সে মর্যাদা লাভ করতে পারে নি।

"কাজেই, নাটকের ভবিষ্যৎ এখানে সম্পূর্ণ নির্ভর করে অভিনয়-সাফল্যের উপর। অতএব নাট্যসম্প্রদায়ের মালিক বা অধ্যক্ষই প্রকৃতপক্ষে নাটকের ভাগ্য-বিধাতা! এই ভাগ্যবিধাতার প্রসন্নদৃষ্টি ও অনুগ্রহলাভের জন্য নূতন নাট্যকারদের নূতন পাদুকা থিয়েটারের দরজায় হাঁটাহাঁটি করে জীর্ণ হয়ে পড়ে। যাঁরা শক্তিশালী লেখক তাঁরা বাংলার নাট্যসাহিত্যের সম্পদ বৃদ্ধি করবার আগ্রহে এই হীনতা স্বীকার করতে প্রস্তুত নন। নাট্যসম্প্রদায়ও পাছে মূল্য দিতে হয় এই ভয়ে তাঁদের কাছে এগুতে সাহস করেন না, দরজার কাছেই যে সব খেলো নাট্যকারদের পান, তাদের ধরেই লোকভুলানো নাটক লিখিয়ে নেন।

"শ্রীযুক্ত শিবরাম চক্রবর্তীর রচিত 'চাকার নীচে' শীর্ষক একখানি উচ্চ শ্রেণীর নাটক আজও পর্যন্ত কোনো রঙ্গালয় অভিনয় করতে সাহস করেন না। শ্রীযুক্ত প্রেমাঙ্কুর আতর্থীর একখানি অপূর্ব নাটক 'মাটির মানুষ' বহুকাল অনভিনীত পড়ে রয়েছে। এই সব দেখে শুনেই নূতন নাটক লিখতে কোনও শক্তিশালী লেখকই তাঁব মূল্যবান সময় অপব্যয় করতে চান না। সুতরাং ভালো নাটক যে পাওয়া যায় না তার জন্য দায়ী প্রকৃতপক্ষে নাট্য-সম্প্রদায়গুলি স্বয়ং।

"অবৈতনিক বা সৌখীন নাট্য-সম্প্রদায় কেউ কেউ বরং এদিক দিয়ে অনেকখানি অগ্রসর হয়েছেন। শরৎচন্দ্রের 'দত্তা' প্রকাশ্য রঙ্গমঞ্চে অভিনয় হয় নি এখনো, কিন্তু, ছেলেরা তা' নাটকে রূপান্তরিত করে নিয়ে বহু আগেই অভিনয় করে দেখিয়েছেন যে কী সুন্দর একখানি নাটক সৃষ্টি হতে পারে এই 'দত্তা' অবলম্বনে। সেদিন বাগ-বাজারের 'সবুজ সঙ্ঘে'র ছেলেরা শরৎচন্দ্রের 'বামুনের মেয়ে' অভিনয় করে এই কথাটিই সপ্রমাণ করেছেন যে চেষ্টা, উদ্যম, অধ্যবসায় ও সর্বোপরি সূক্ষ্ম রসবোধ থাকলে কখনো ভালো নাটকের অভাব হয় না।

"শ্রীযুক্ত অমরেন্দ্রনাথ মুখোপাধ্যায় একজন সুসাহিত্যিক। তিনি মাত্র সাতটি দৃশ্যের মধ্যে 'বামুনের মেয়ে' উপন্যাসখানি একখানি অভিনব সুন্দর নাটকে রূপান্তরিত করেছেন। তাঁর সূক্ষ্ম রসবোধ ও লিপিকুশলতার আমরা মুক্ত কণ্ঠে প্রশংসা করছি। নাটক রচনা থেকে অভিনয়ের প্রযোজনা সমস্তই তিনি দক্ষ শিল্পীর মতো সুসম্পন্ন করেছেন। নিজে

প্রিয়নাথের ভূমিকায় অবতীর্ণ হয়ে এমন সুচারু অভিনয় করেছেন যে তাঁকে একজন শ্রেষ্ঠ রূপদক্ষ বলে অভিনন্দিত না করে পারা যায় না।”

সংবাদপত্রের এই লেখাটি উদ্ধৃত করে এই কথাই জানাবার চেষ্টা করা হয়েছে যে তখনকার দিনের সেই মুষ্টিমেয় কয়েকটি নবনাট্যসংস্থার প্রচেষ্টা সমালোচকের দৃষ্টি আকর্ষণ করতে পেরেছিল।

‘বামুনের মেয়ে’-র সাফল্যে উৎসাহ বোধ ক’রে আর একটি উপন্যাসের নাট্যরূপ দিয়েছিলাম। রবীন্দ্রনাথের ‘যোগাযোগ’ সে-সময়ে একখানি দুরূহ উপন্যাস রূপে বিবেচিত হ’ত। মনে হয়েছিল, তার মধ্যে নাটকের উপাদান আছে এবং তাকে নাটক করে অভিনয় করা যেতে পারে। লিখলাম। তারপর পত্রযোগে রবীন্দ্রনাথকে জানালাম আমার আস্পর্ধার কথা। তিনি তখন শান্তিনিকেতনে। ফেরৎ ডাকে উত্তর এলো—“কল্যাণীয়েষু, যোগাযোগ প্রধানত উপাখ্যান, এর মধ্যে নাট্যপ্রকৃতি আছে বলে আমার মনে হয় না। তুমি যদি একে নাট্যরূপ দিতে পেরে থাক তো ভালই। যখন শোনাবে তখন তার বিচারের সময় হবে। ইতি”

১লা ফেব্রুয়ারী, ১৯৩৩ রবীন্দ্রনাথ ঠাকুর

বিচার হয়েছিল। তিনি নিজেই বিচার করেছিলেন। কিছুদিন পরে তিনি যখন কলকাতায় এসে বরাহনগরে শ্রীপ্রশান্ত মহলানবিশের বাগানবাড়ীতে উঠেছিলেন, সেই সময় তাঁর নির্দেশমত একদিন অপরাহ্ণ বেলায় তাঁর কাছে নাটকের পাণ্ডুলিপি নিয়ে হাজির হলাম। আমায় সঙ্গে করে নিয়ে গিয়েছিলেন শ্রদ্ধেয় শ্রীচারুচন্দ্র ভট্টাচার্য।

হলঘরে ইজিচেয়ারে বসেছিলেন। পায়ের কাছে বসলাম আমরা। ঘরে আর কেউ ছিল না। মনের অবস্থা বর্ণনাতীত। রীতিমত হৃৎকম্প হচ্ছে। তাঁর লেখা কেটেছি, জুড়েছি, স্থানে স্থানে নিজের ভাষা লাগিয়েছি, সংলাপ ঢুকিয়েছি, সেই লেখা তাঁর সামনে পড়তে হবে!

খাতা খুলে ধীরে ধীরে পড়তে সুরু করলাম। জানলা দিয়ে সূর্যাস্তের রক্তিমাভা ঘরের মধ্যে এসে পড়েছে। চারিদিকে প্রগাঢ় স্তব্ধতা। গৌরীশৃঙ্গের মতো অভ্রভেদী শুভ্র মহিমায় আমার সামনে বসে সেই একমেবাদ্বিতীয়ম্ মহিমময় বিরাট পুরুষ নিঃশব্দে গভীর মনোযোগের সঙ্গে আমার পাঠ শুনছেন। সে এক অনির্বচনীয় অভিজ্ঞতা।

ধীরে ধীরে সমগ্র নাটকটি পড়লাম। এক ঘণ্টার কিছু বেশী সময় লাগল। পড়া শেষ করে মুখ তুলে চাইলাম। মৃদু হাসলেন। তারপর বললেন—'গেঁথেছো ভালোই'। কথাটি দু'বার উচ্চারণ করলেন। তারপর নাটকের পরিসমাপ্তি সম্বন্ধে আপত্তি জানালেন। নাটকের শেষে আমি কুমুর দাদা বিপ্রদাসের মৃত্যুদৃশ্যের সৃষ্টি করেছিলাম। বললেন—'বিপ্রদাসের মরা চলবে না। তাকে বেঁচে থাকতে হবে। তাকে নিয়ে আমি আবার লিখবো।' তারপর যোগাযোগের অন্তর্নিহিত মর্মকথা নিয়ে আলোচনা করলেন। অবশেষে বললেন—'মনে করেছিলাম, এ বইএর নাট্যরূপ হয় না। এখন দেখছি হয়।'

সেই দিনটিই আমার জীবনের সবচেয়ে বড় দিন। তাঁর বইএর ওপর আমার লেখনী চালনা তাঁকে অখুসী করেনি,

এর চেয়ে অধিক গৌরব আর আমার কি হ'তে পারে। কয়েকদিন পরে আনন্দ মন্দিরের সভ্যরা বিশিষ্ট দর্শক ও সমালোচকদের সামনে এই নাটকের অভিনয় করেছিলেন।

সেই যুগে কয়েকজন নবনাট্যসৃষ্টিপ্রয়াসী লেখকের মধ্যে যে প্রেরণা এসেছিল, তারই খানিকটা আভাস পাওয়া যাবে মনে করেই অনিবার্যভাবে কিছু ব্যক্তিগত কথার অবতারণা করতে হল।

যুগধর্মের এই নতুন প্রেরণায় উদ্বুদ্ধ হয়েই স্বর্গত অনিল ভট্টাচার্য লিখেছিলেন 'অকল্যাণীয়া,' বিধায়ক ভট্টাচার্য লিখেছিলেন 'দেহযমুনা.' 'এই কি লেটেস্ট,' 'তনু অতনু,' অনিল ও বিধায়ক দু'জনে মিলে লিখেছিলেন 'পশ্চিমে হাওয়া,' 'পুনর্মূষিকোভব' ও 'অতি আধুনিক' এবং একাধিক সৌখীন নাট্যসম্প্রদায় শরৎচন্দ্রের অনেকগুলি উপন্যাস, রবীন্দ্রনাথের চোখের বালি, নষ্টনীড় এবং অন্য আরও কয়েকটি মৌলিক নাটক লিখে তাদের অভিনয় করবার প্রেরণা পেঁয়েছিলেন। সেই সময়কার শক্তিমান অতি আধুনিক লেখকরাও কয়েকটি জোরালো ও সাহিত্যরসসমৃদ্ধ একাঙ্কিকা রচনা করেছিলেন। শিবরাম চক্রবর্তীর 'যখন তারা কথা বলবে', অচিন্ত্যকুমার সেনগুপ্তের 'আইসি এস' এবং প্রেমেন্দ্র মিত্রের 'কালবৈশাখী'—এই তিনটি নাটকের কথা মনে পড়ছে। এ ছাড়া মন্মথ রায়ের অনেকগুলি একাঙ্কিকা বাংলা সাহিত্যের এই অবহেলিত বিভাগের উন্নতিসাধনে প্রচুর সাহায্য করেছিল।

এইবার সোজা কথায় স্বীকার করা যেতে পারে যে সেই

সময়কার নবনাট্যসংস্থার সভ্যদের সেই প্রেরণার মূলে ছিল, নবযুগপ্রবর্তক শিশিরকুমারের অলোকসামান্য প্রতিভার দিব্যদীপ্তি! সাধারণ মঞ্চেও সেই সময় নতুন যুগের আলো পড়েছে। গতানুগতিক নাটকের অভিনয় ছাড়াও সেখানেও সাহসের সঙ্গে নতুন এক্‌স্‌পেরিমেণ্ট যে হয়নি তা নয়। ১৯২৭ সাল বা ঐ সময়ে আর্ট থিয়েটার শ্রীঅহীন্দ্র চৌধুরীর প্রযোজনায় প্রথম একাঙ্ক নাটক মঞ্চস্থ করেছিলেন, মন্মথ রায়ের 'মুক্তির ডাক'। তারপর গৃহপ্রবেশ ও চিরকুমার সভা, এই দুই নাটকের অভিনয়ও উল্লেখযোগ্য। পরবর্তীকালে নাট্যনিকেতনে শচীন সেনগুপ্তের নতুনতর নাটক 'ঝড়ের রাতে-র' অভিনয় রসিক-মহলে রীতিমতো আলোড়নের সৃষ্টি করেছিল।

ঋণ স্বীকারে অগৌরব নেই। বাংলা রঙ্গমঞ্চে শিশির-কুমারের আবির্ভাবের পর তাঁর সঙ্গে যে আরও কয়েকজন শক্তিশালী অভিনেতা ছিলেন এবং মাঝে মাঝে সাধারণ মঞ্চেও নবযুগধর্মী নাটকের অভিনয় হয়েছে একথা বললে পরবর্তী কোন যুগের নবনাট্য-আন্দোলন খাটো হবে না। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম, আজকের নবনাট্য আন্দোলনের অন্যতম প্রধান শ্রীশম্ভু মিত্র তাঁর একখানি সদ্যপ্রকাশিত গ্রন্থে সেই সময়কার দু'একজন শক্তিশালী নট ও অভিনয়-ধারা সম্পর্কে অযথা ও অহেতুক কটূক্তি করেছেন। না করলেও চলত। যুগ বদলাচ্ছে। রচনা-রীতি বদলাচ্ছে। অভিনয়পদ্ধতি বদলাচ্ছে। এই পরিবর্তনই স্বাভাবিক। বঙ্কিমচন্দ্রের লিখন্‌ভঙ্গীকে আজ আমরা

অনুসরণ করি না। শরৎচন্দ্রের রচনারীতিও হয়ত ক্রমে অব্‌সোলীট হয়ে পড়ছে। কিন্তু তাই বলে তাঁদের কাছে আমাদের ঋণ কম নয়। নির্মলেন্দু লাহিড়ী ও গৈরিক পতাকা আজ অচল হলেও, তাঁদেরও দিন ছিল এবং দান ছিল।

অনাগতকালে এমন দিন হয়ত আসবে যখন আজকের এই নবনাট্যআন্দোলনকারীদের নাট্যসৃষ্টি ও অভিনয়পদ্ধতি নিতান্তই দুর্বল ও অসার বলে মনে হবে। তখন হয়ত রোমের অ্যাম্‌ফিথিয়েটারের অনুসরণে উন্মুক্ত এরিনায় স্টেডিয়মসদৃশ চতুস্কোণ প্রেক্ষাগারে দশহাজার দর্শকের সামনে নতুনতর দৃশ্য সংস্থাপনের মাধ্যমে আমাদের জীবনের সমস্যার সঙ্গে সত্যকার সম্পর্কযুক্ত অধিকতর বাস্তববাদী নাটকের অভিনয় হবে নতুনতর আঙ্গিকে। তখনকার দর্শকের কাছে হয়ত আজকের এই উত্তাপহীন ঠাণ্ডা নিস্প্রাণ বদ্ধ ঘরের মধ্যে, সীন টাঙানো অপরিসর মঞ্চে, বিদেশী- রচনা -থেকে -আহরণ -করা- আমাদের-জীবনের-সঙ্গে বেমানান-বিষয়বস্তু-নিয়ে-লেখা নাটকে নায়িকার অতি-নাটকীয় অভিনয় নিতান্ত হাস্যকর বলে মনে হবে। কিন্তু তাই বলে সেই নতুন যুগের দর্শক ও রসিক সমাজের পক্ষে আজকের এই নবনাট্যআন্দোলনকে একেবারে অস্বীকার করা বোধ করি যুক্তিযুক্ত হবে না। এক যুগে একদল রাস্তা তৈরী করে, পথ দেখায়, পরের যুগে আর-একদল এগিয়ে চলে, নতুন পথ খুঁজে বার করে—এমনি করেই তো মানুষ তার লক্ষ্যপথে অবিরাম ছুটে চলেছে।

৭, ১০, ৫৮ — অমরেন্দ্রনাথ মুখোপাধ্যায়

# পরিচয়

## কল্পনা-জগতের পাত্র-পাত্রী

| | | | |
|---|---|---|---|
| পুরুষোত্তম শ্রেষ্ঠী | .... | .... | হিন্দুরাজ্যের কাঞ্চিপুর ধামের ধনী নাগরিক |
| দেবদত্ত | .... | .... | তাঁর পুত্র |
| জ্ঞানাঙ্কুর | .... | .... | দেবদত্তের বন্ধু |
| সুদেব | .... | .... | দেবদত্তের বন্ধু |
| পরাশর | .... | .... | সুদেবের বন্ধু |
| রত্নেশ্বর উপাধ্যায় | .... | .... | নায়ক |
| মালবিকা | .... | .... | নায়িকা, নটী |

অতিথি, ভৃত্য প্রভৃতি।

## বাস্তব-জগতের পাত্র-পাত্রী

| | | | |
|---|---|---|---|
| প্রফেসর ননী রুদ্র | .... | .... | নায়ক |
| মুকুলমালা | .... | .... | নায়িকা, ফিল্মষ্টার |

দর্শক, থিয়েটার-ম্যানেজার, স্মারক, গার্ড, পরিচালক,

নাট্যসমালোচক এবং আরও অনেক লোক।

# রঙ্গমঞ্চ

## প্রথম দৃশ্য

কাঞ্চিপুর। পুরুষোত্তম শ্রেষ্ঠীর ঘর। সম্প্রতি কোন
খবরে শ্রেষ্ঠী মহাশয় বিষম উত্তেজিত। ঘরের
মধ্যে সবেগে পদচারণা করিতেছেন। সঙ্গে
আছে, দু'জন সমবয়সী অতিথি

পুরুষোত্তম। আমার ছেলে দেবদত্ত! সে কি না শেষ কালে····
না, না, এ অসম্ভব। অবিশ্বাস্য ব্যাপার।

১ম অতিথি। আমিও তো তাই বলছি····

পুরুষোত্তম। (থামিলেন) কি বলছ! বলছ কি তুমি?

১ম অতিথি। বলছি যে····বলছি যে, এই মনে কর, দেবদত্তকে তো চিরকাল ভালছেলে বলেই জানি। সে কি না শেষকালে····

২য় অতিথি। নিশ্চয় ভালছেলে। যেমন শান্তশিষ্ট, তেমনি ভদ্র। কখনো আমাদের সঙ্গে মুখ তুলে কথা কয় না।

পুরুষোত্তম। (চলিতে চলিতে) অসম্ভব।

২য় অতিথি। না, না, অসম্ভব নয়। সত্যিই সে অতিশয় ভদ্র····

১ম অতিথি। অমায়িক এবং নম্র।
পুরুষোত্তম। অবিশ্বাস্য।
১ম অতিথি। তাই তো আমিও ভাবছি। অবিশ্বাস্য।
পুরুষোত্তম। নিজের কানে শুনেছো তোমরা ?
১ম অতিথি। অবশ্য।
২য় অতিথি। স্বকর্ণে।
পুরুষোত্তম। উঃ, অসহ্য। কল্পনাতীত।

দেবদত্তর বন্ধু জ্ঞানাঙ্কুর প্রবেশ করিল

জ্ঞানাঙ্কুর। কি অসহ্য জ্যাঠামশায় ?
পুরুষোত্তম। এই যে জ্ঞানাঙ্কুর! দেবদত্তর সম্বন্ধে এ-সব কি শুনছি বাবা! একি সর্বনাশ হ'ল!
জ্ঞানাঙ্কুর। (সভয়ে) কেন! কি হ'ল? তার কি কোন বিপদ ঘট্‌ল ইতিমধ্যে ?
পুরুষোত্তম। তুমি শোননি ?
জ্ঞানাঙ্কুর। না, আমি তো কিছু শুনিনি। কি হয়েছে তার ?
১ম অতিথি। কাল রাতে বিপনী-পল্লীতে যে কোলাহল ঘটেছিল, আমরা তারই কথা বলছিলাম। কিছু কুৎসা রটেছে।
পুরুষোত্তম। অবনীর পণ্যশালায় সে এক কেলেঙ্কারি ব্যাপার! দেবদত্ত সেই স্ত্রীলোকটার পক্ষ অবলম্বন ক'রে

সকলের সঙ্গে তর্ক করলে····সেই ঘৃণ্য স্ত্রীলোকটা ...কি যেন তার নাম····অসহ্য····কল্পনাতীত।

জ্ঞানাঙ্কুর। কুৎসা! স্ত্রীলোক! কে সে স্ত্রীলোক?

২য় অতিথি। সেই যে গো! মালবিকা, নটী মালবিকা····

জ্ঞানাঙ্কুর। ও, মালবিকার কথা বলছেন?

পুরুষোত্তম। হ্যাঁ, হ্যাঁ। সে-ই! তুমি তাকে জান?

জ্ঞানাঙ্কুর। তাকে কে না জানে?

পুরুষোত্তম। তাহলে দেবদত্তও তাকে জানে! তাহলে এ সত্যি? অ্যাঁ। দেবদত্তও জানে তাকে। উঃ, অসহ্য। অভাবনীয়।

জ্ঞানাঙ্কুর। কিন্তু তাতে কি হয়েছে? আসল ব্যাপারটা কি?

পুরুষোত্তম। সেই স্ত্রীলোকটার পক্ষ অবলম্বন ক'রে সে তার বন্ধু সুদেবের সঙ্গে কলহ করেছে।

২য় অতিথি। হাতাহাতির উপক্রম।

১ম অতিথি। রক্তারক্তি····

জ্ঞানাঙ্কুর। বলেন কি!

২য় অতিথি। না। অবশ্য অতদূর গড়ায়নি····

পুরুষোত্তম। কিন্তু এ অসহ্য, কল্পনাতীত। ঐ রকম একটা স্ত্রীলোকের পক্ষ নিয়ে তর্ক করা, বন্ধুর সঙ্গে বিবাদ········

জ্ঞানাঙ্কুর। কিন্তু জ্যাঠামশায়! আপনি বৃথা উত্তেজিত হচ্ছেন।

১ম অতিথি। (বিস্মিত) বৃথা!

২য় অতিথি। বৃথা! (প্রথমের মুখের দিকে চাহিয়া তারপর মুখ ফিরাইয়া) বল কি হে জ্ঞানাঙ্কুর? এত বড় একটা ব্যাপার....

জ্ঞানাঙ্কুর। কিসের ব্যাপার! তর্কের খাতিরে অনেক সময় লোকে ও-রকম অনেক কথাই ব'লে থাকে মশায়।

পুরুষোত্তম। কিন্তু ঐ রকম একটা কুখ্যাত স্ত্রীলোককে নিয়ে তর্ক! শহর সুদ্ধ ঢিঢিক্কার!

জ্ঞানাঙ্কুর। শহরের সর্বত্রই তো এখন মালবিকার কথায় পঞ্চমুখ। পণ্যশালায়, নাট্যশালায়, পানশালায়, খেলার মাঠে, প্রমোদ-আসরে—এখন তো শুধু নটী মালবিকার কথাই চলেছে। আপনিও তার সম্বন্ধে শুনেছেন নিশ্চয়ই?

পুরুষোত্তম। শুনেছি। একটা লোক তার জন্যে আত্মহত্যা করেছে।

১ম অতিথি। সে ছিল এক শিল্পী।

২য় অতিথি। তার নাম ছিল পুরন্দর।

১ম অতিথি। বড় ভাল ছেলে ছিল এই পুরন্দর।

২য় অতিথি। আহা! বিঘোরে প্রাণটা খোয়ালে!

পুরুষোত্তম। অসহ্য। অসহ্য। কল্পনাতীত। চরম সর্বনাশ।

জ্ঞানাঙ্কুর। কেন উতলা হচ্ছেন জ্যাঠামশায়! একজন

আত্মহত্যা করেছে ব'লে কি আরও সকলে তার জন্যে মরবে !

১ম অতিথি। আশ্চর্য কি !

২য় অতিথি। শুনেছি, ঐ মেয়েটা মায়া জানে।

জ্ঞানাঙ্কুর। আপনার মাথা জানে।

২য় অতিথি। (রাগিয়া) কি অকাল-পক্ক নব্য ছোকরা। তুমি আমার মস্তক সম্বন্ধে পরিহাস কর !

জ্ঞানাঙ্কুর। ভুল করছেন! মস্তক সম্বন্ধে নয়, মস্তিষ্ক সম্বন্ধে।

১ম অতিথি। সে তো আরও গুরুতর পরিহাস। পুরুষোত্তম, ভ্রাত ! এরূপভাবে অপমান সহ্য করতে আমরা প্রস্তুত নই।

পুরুষোত্তম। খপ্পরে পড়েছে, বেচারা দেবদত্ত খপ্পরে পড়েছে। জ্ঞানাঙ্কুর, বৎস, তুমি আমায় সাহায্য কর। দেবদত্তকে ফেরাও।

জ্ঞানাঙ্কুর। কোথায় গেছে সে ?

১ম অতিথি। পুরুষোত্তম, তাহলে আমরা চললাম। এমন বিষম অপমান....

পুরুষোত্তম। হ্যাঁ, অপমান বৈকি ! সমগ্র বংশের অপমান ! পিতৃ-পিতামহের অপমান ! হ্যাঁ, তোমরা যাও, এ-অপমানের মধ্যে তোমরা কি করবে ! তোমরা কি করতে পার বল !

দেবদত্ত প্রবেশ করিল

পুরুষোত্তম। এই যে দেবদত্ত!

১ম অতিথি। বাঁচা গেল। দেবদত্ত ফিরে এসেছে।

২য় অতিথি। পরম সান্ত্বনা। বাঁচা গেল।

দেবদত্ত। (বিস্মিত) কি হয়েছে? ব্যাপার কি! আপনারা এমন ক'রে হাঁপাচ্ছেন কেন?

পুরুষোত্তম। (তার কাছে গিয়া) দেবদত্ত, বাবা! একি কাণ্ড করেছো তুমি! এই ভদ্রলোকরা বলছিলেন....

দেবদত্ত। (বিমূঢ়) কি বলছিলেন এঁরা? ও, বুঝেছি। (রাগিয়া) অবনীর দোকানের সেই কুৎসার কথা তো! আশ্চর্য ব্যাপার! এরই মধ্যে চতুর্দিকে ছড়িয়ে পড়েছে! নাগরিকদের মুখে ও-ছাড়া আর কথা নেই। বন্ধুরা মুখ টিপে হাসছে। কেউ বা এসে জিজ্ঞেস করছে, 'মালবিকা দেবীর খবর কি বন্ধু'! বলি, আপনাদের কি মাথা খারাপ হ'য়ে গেছে!

১ম অতিথি। কিন্তু অবনীর পণ্যশালায় তুমি তো সেই মেয়েটার পক্ষ সমর্থন ক'রে সুদেবের সঙ্গে তর্ক করেছিলে....

২য় অতিথি। এবং শেষ পর্যন্ত কলহ....

দেবদত্ত। সে কিছু নয়। শিল্পী পুরন্দরের আত্মহত্যা নিয়ে কথা উঠ্‌লো। সুদেব মালবিকার সম্বন্ধে এই সম্পর্কে অত্যন্ত কঠিন কথা ব্যবহার করতে

লাগল। তর্কের খাতিরে তখন আমি তার যুক্তি খণ্ডন করবার জন্যে মালবিকার পক্ষে দু'চারটে কথা বললাম। কিন্তু সে নিছক তর্ক! আমি যা বলেছিলাম, তার মধ্যে হয়ত অতি-শয়োক্তি ছিল। আজ আমরা একটা কথা এক প্রকারে ভাবি, কাল ভাবি অন্য রকমে। দৃষ্টান্ত স্বরূপ বলা যেতে পারে যে, কাল যদি সুদেবের সঙ্গে আমার দেখা হয়, আমি স্বচ্ছন্দে স্বীকার করব যে, সে-ই ঠিক, ভুল হয়েছে আমারই।

১ম অতিথি। স্বীকার করবে?

দেবদত্ত। কেন করব না? সুদেব আমার বহুদিনের বন্ধু। তার সঙ্গে বাজে তর্ক····

২য় অতিথি। (প্রথম অতিথির প্রতি) তাহলে কলহ মিটে যাবে, কি বল হে, অ্যাঁ····

১ম অতিথি। (নিরুৎসাহ হইয়া) হ্যাঁ, তা মিট্‌বে বৈকি! কিন্তু কুৎসাটা রীতিমত পেকে উঠেছিল।

জ্ঞানাঙ্কুর। (রাগিয়া) কুৎসা পাকেনি মশায়; পেকেছে আপনাদের মাথা।

১ম অতিথি। আবার তুমি আমাদের ব্যঙ্গ করছ!

পুরুষোত্তম। থাক, থাক, জ্ঞানাঙ্কুর। উত্তেজিত হ'য়ো না। এঁরা বৃদ্ধ ভদ্রলোক····

জ্ঞানাঙ্কুর। হ্যাঁ, বৃদ্ধ তাতে সন্দেহ নেই। কিন্তু····

দেবদত্ত। (হাসিয়া) আপনাদের এখন শনৈ শনৈ স'রে পড়াই বিধেয় বলে মনে হচ্ছে। জ্ঞানাঙ্কুর যেরূপ কোপন-স্বভাব, তাতে ক'রে কিছু একটা অঘটন ঘটা বিচিত্র নয়।

১ম অতিথি। অ্যাঁ। বল কি!

২য় অতিথি। পুরুষোত্তম, ভ্রাত! তাহলে বিদায়।

কিছুক্ষণ চুপিচুপি উভয়ে কি বলাবলি করিল, তারপর দ্রুত প্রস্থান

পুরুষোত্তম। (খুশি হইয়া) যাক, বাঁচা গেল। তোমরা এখন আলাপ কর। আমি কার্যান্তরে যাই। জান দেবদত্ত! জ্ঞানাঙ্কুর তোমার অকৃত্রিম বন্ধু, এতক্ষণ তোমার পক্ষ নিয়ে ও আমাদের বোঝাবার চেষ্টা করছিল। কিন্তু ও-সকল কথায় আর দরকার নেই। তোমরা ব'সো, আমি চললাম।

প্রস্থান

দেবদত্ত। কি হে! তাহলে তুমিও মালবিকার পক্ষ নিয়ে কথা বলছিলে নাকি! কি বলছিলে, আমি শুনতে চাই।

জ্ঞানাঙ্কুর। যেতে দাও না ভাই ও-কথা। পক্ষ অবলম্বনের বিপদ তো বড় কম নয়।

দেবদত্ত। না, তুমি বল, আমি শুনতে চাই। আমি দেখতে

চাই, আমি যে-সব যুক্তির অবতারণা করেছিলাম, তুমিও সেগুলো ব্যবহার করছো কি না। যেমন ধর, কাল আমি এইভাবে তর্ক শুরু করেছিলাম ঃ শিল্পী পুরন্দর যেদিন মালবিকাকে বিবাহ করবার জন্যে স্থির করেছিল, তার আগের দিন মালবিকা রত্নেশ্বর উপাধ্যায়ের সঙ্গে পলায়ন করলে,—এর দ্বারা সে পুরন্দরের সর্বনাশ করলে, তার প্রতি এই যে অভিযোগ, এ-অভিযোগ আমি স্বীকার করি না। আমার মতে পুরন্দরকে যদি মালবিকা বিবাহ করত, তাহলেই পুরন্দরের চরম সর্বনাশ হ'ত।

জ্ঞানাঙ্কুর। ঠিক। আমারও ঠিক ওই মত। মালবিকারও বোধ করি ওই মত। সেই কারণেই সে শেষ পর্যন্ত পুরন্দরকে বাঁচাবার জন্যেই অন্য লোকের সঙ্গে চ'লে গিছল।

দেবদত্ত। (সজোরে) মোটেই না। এখন আমি বুঝতে পারছি সুদেবই ঠিক বলেছিল। মালবিকা যে রত্নেশ্বর উপাধ্যায়ের সঙ্গে পালিয়ে গিছল, তা কোন মহৎ উদ্দেশ্য নিয়ে নয়—এ হ'ল তার চরিত্রের স্বভাবগত শিথিলতা, পুরন্দরের প্রতি সে জঘন্য বিশ্বাসঘাতকতার অপরাধে অপরাধী। সুদেবের এ-উক্তি এখন আমি স্বীকার করি।

জ্ঞানাঙ্কুর। তাহ'লে তুমি মত পরিবর্তন করলে! লোকে যে তাহ'লে বলাবলি করছিল, মালবিকার প্রতি কোন এক গোপন আকর্ষণের ফলেই তুমি তার পক্ষ অবলম্বন করেছিলে, সেটা তাহলে ভুল ?

দেবদত্ত। (বিস্মিত) গোপন আকর্ষণ....মালবিকার প্রতি.... আমি....

ভৃত্যের প্রবেশ

ভৃত্য। শ্রেষ্ঠী সুদেব এসেছেন।

দেবদত্ত। (সানন্দে) পাঠিয়ে দাও। পাঠিয়ে দাও।

ভৃত্যের প্রস্থান। সুদেবের প্রবেশ

সুদেব। এই যে দেবদত্ত! জ্ঞানাঙ্কুর, ভাল আছ তো!

জ্ঞানাঙ্কুর। এসো সুদেব! স্বাগতম।

সুদেব। (দেবদত্তকে) দেবদত্ত, আমি তোমাকে বলতে এসেছি ভাই যে, কল্যকার তর্কবিবাদের জন্যে আমি বড়ই দুঃখিত এবং অনুতপ্ত।

দেবদত্ত। আরে ভাই, আমিও তাই! আমি তো ভাবছিলাম, এখনি তোমার কাছে গিয়ে ক্ষমা প্রার্থনা ক'রে আসবো।

সুদেব। তাই নাকি! যাক, তুমি আমাকে বাঁচালে দেবদত্ত। কা'ল সারারাত মনের মধ্যে বড়ই অশান্তি অনুভব করেছি।

দু'জনে দু'জনের হাত ধরিল

জ্ঞানাঙ্কুর। চমৎকার দৃশ্য।

সুদেব। জান জ্ঞানাঙ্কুর! দেবদত্ত আর আমি দু'জনে আজীবন বন্ধু। সেই বন্ধুত্ব অনর্থক ভেঙে যেতে বসেছিল।

দেবদত্ত। না, না, অতখানি চরম অবস্থায় আমরা উপনীত হইনি সুদেব।

সুদেব। কাল তর্কবিতর্কের মূল তথ্যটি আমি মনে মনে সারারাত আলোচনা করেছি। দেবদত্ত তার সংস্কারমুক্ত মনের যে উদারতার দ্বারা মালবিকাকে সমর্থন করেছিল, সে উদারতাকে উপলব্ধি করা আমার উচিত ছিল।

জ্ঞানাঙ্কুর। (হাসিয়া) তাহলে এখন তুমি স্বীকার করছ যে, দেবদত্তর যুক্তি ঠিক, তোমার যুক্তি ভুল ?

সুদেব। হ্যাঁ, অকপটে স্বীকার করছি। তাছাড়া দেবদত্তর মনের শক্তি এবং সাহস, তারও প্রশংসা করছি। সমস্ত লোক সেই নারীর বিরুদ্ধে, আর একা দেবদত্ত তার পক্ষে........

দেবদত্ত। (বিমূঢ় এবং আহত) এ-সব তুমি কি বলছ সুদেব!

সুদেব। ঠিকই বলছি। তোমার মনের প্রসারতা আর সাহস, তোমার যুক্তির অখণ্ডনীয়তা, সেই অসহায় নারীর প্রতি তোমার মমত্ব....

দেবদত্ত। (রাগিয়া) প্রলাপ! তুমি প্রলাপ বকছ সুদেব···· তুমি····আমাকে অপদস্থ····তুমি····এখন····

জ্ঞানাঙ্কুর। তাই তো! তাহলে সুদেব, তুমি এখন সেই নারীর পক্ষ অবলম্বন করেছো!

সুদেব। (বুঝিতে না পারিয়া) কিন্তু দেবদত্ত সমস্ত জনতার বিরুদ্ধে কাল তার পক্ষ সমর্থন করেছিল। ওর যুক্তির খণ্ডনে কারুর কণ্ঠ দিয়ে স্বর নির্গত হয়নি! ওর দরাজ প্রাণের অসীম দরদ····

দেবদত্ত। চুপ কর, চুপ কর সুদেব! তুমি একটি পূর্ণাঙ্গ অর্বাচীন, প্রহসনের বিদূষক, নাট্যমঞ্চের সঙ্!

সুদেব। (চমকিত) এ তুমি কি বলছ দেবদত্ত! আমি এখানে এসেছিলাম তোমার যুক্তির সারবত্তা স্বীকার করতে, আর তুমি····

দেবদত্ত। তুমি মহা মূর্খ।

সুদেব। (বিস্মিত ও অপমানিত) সে কি!

দেবদত্ত। আমি বলছি তুমি একটি সঙ্।

সুদেব। দেবদত্ত, অনর্থক তুমি কেন এ-ভাবে আমাকে অপমান করছ। আমি জানতে চাই এর মানে কি?

জ্ঞানাঙ্কুর। সুদেব! তুমি যেমন এখন ওর মতকে স্বীকার করছ, দেবদত্ত তেমনি এখন তোমার মতকে স্বীকার করছে!

সুদেব। আমার মতকে স্বীকার করছে! আশ্চর্য!

জ্ঞানাঙ্কুর। হুবহু। মালবিকার বিরুদ্ধে কাল তুমি যে-সব বাক্য প্রয়োগ করেছিলে, তা ও এখন যুক্তিযুক্ত ব'লে মনে করছে।

দেবদত্ত। ( সুদেবকে লক্ষ্য করিয়া ) আর তুমি এখন এসেছো অর্বাচীনের মত আমায় বলতে যে, আমার যুক্তিই ঠিক! কাল আমায় জনতার সামনে অপদস্থ করলে, এমন সব কথা আমায় বলতে প্ররোচিত এবং উত্তেজিত করলে, যা আমি কোন দিন কল্পনাও করিনি, আর আজ এখন এসে বলছ, আমি ঠিক বলেছি, আর তুমি ভুল বলেছ! কাল তর্ক করবার আগে এ বুদ্ধি ঘটে আসেনি? শোন তোমায় বলে দিচ্ছি সুদেব, আমার যুক্তি যে ঠিক আর তোমার যুক্তি যে ভুল, এ-কথা বড় গলায় প্রচার করে বেড়াবার প্রয়োজন নেই। যথেষ্ট হয়েছে।

সুদেব। কিন্তু....

জ্ঞানাঙ্কুর। বুঝছো না সুদেব! তুমি যদি এখন বলতে থাকো যে, দেবদত্তর যুক্তিই ঠিক, আর তোমার যুক্তি ভুল, তাহলে এই কথা প্রমাণিত হবে যে, মালবিকার প্রতি দেবদত্ত যে একটা প্রচ্ছন্ন আকর্ষণ অনুভব করে, এ-কথা তুমিও জান এবং সেই কারণেই দেবদত্ত অমনভাবে তোমার বিরুদ্ধে তার পক্ষ অবলম্বন করেছিল।

সুদেব। (ক্ষুব্ধ ও রাগতভাবে) কিন্তু আমি ওর বাড়িতে এলাম আর নিজের বাড়িতে পেয়ে ও আমায় এমনভাবে অপমান করলে! আমায় বল্‌লে, সঙ্‌, অর্বাচীন বিদূষক!

দেবদত্ত। বাড়িতে বলব, রাস্তায় বলব, হট্টশালায় বলব···· তুমি একটি সঙ্‌····

সুদেব। জিহ্বা সংযত কর দেবদত্ত।

দেবদত্ত। সঙ্‌········অর্বাচীন····বিদূষক!

সুদেব। বেশ। আমি এখন চললাম। কিন্তু আবার দেখা হবে। এ-অপমান ভুলব না।

জ্ঞানাঙ্কুর। শোন, শোন সুদেব! অনর্থক····

দেবদত্ত। যেতে দাও ওকে।

সুদেবের প্রস্থান

জ্ঞানাঙ্কুর। সুদেব!

সুদেবের পিছনে পিছনে প্রস্থান ]

ক্ষণকাল পরে অন্য দিক দিয়া ভৃত্যের প্রবেশ

ভৃত্য। একজন নাগরিকা আপনার দর্শনপ্রার্থী। এই লিপি দিলেন। (পত্র দান)

পত্র পড়িয়া দেবদত্ত সন্ত্রস্ত হইল

দেবদত্ত। কোথায় তিনি?

ভৃত্য। প্রাঙ্গনে বিশ্রাম করছেন।

দেবদত্ত। সসম্ভ্রমে নিয়ে এসো।

ভৃত্যের প্রস্থান। কয়েক মুহূর্ত পরে মালবিকার প্রবেশ

দেবদত্ত। মালবিকা দেবী! আমার কি সৌভাগ্য।

মালবিকা স্থির অচঞ্চল এবং উদাস,
দুই চোখ যেন কোন্ সুদূরে
কিসের অন্বেষণে ব্যাপৃত

মালবিকা। সৌভাগ্য আপনার নয় ভদ্র। সৌভাগ্য আমার। আমি আপনাকে আমার অন্তরের কৃতজ্ঞতা নিবেদন করতে এসেছি। এ-পৃথিবীতে আপনিই আমার সবচেয়ে দরদী বন্ধু।

দেবদত্ত। (হতবুদ্ধি) না, না, আমি····আপনি ঠিক হয়ত বুঝতে পারছেন না····

মালবিকা। বুঝতে পারিনি? এও যদি বুঝতে না পারি, তাহলে ধিক আমার নারীত্বে! সমগ্র জনতার বিরুদ্ধে আমার পক্ষ সমর্থনে আপনি যে কতখানি সাহস আর উদারতার পরিচয় দিয়েছেন, তা আমি বুঝতে পারিনি? পেরেছি। শুধু তাই নয় বন্ধু, আমার সম্বন্ধে আপনি যে-সমস্ত কথা বলেছেন আমার পক্ষ সমর্থন ক'রে, সে-সমস্ত কথা

সারা রাত আমার বুকের মধ্যে তোলপাড় করেছে। আপনার কথার ভিতর দিয়ে আমি নতুন ক'রে চিনেছি আমাকে, নতুন ক'রে জেনেছি, পেয়েছি আপনার কাছে এক নতুন উজ্জীবন-মন্ত্র।

দেবদত্ত। ( কি বলিবে ভাবিয়া না পাইয়া ) কিন্তু....

মালবিকা না, এর মধ্যে আর কিন্তু নেই। আপনার কাছে আমার ঋণ অপরিশোধ্য। এতদিনে জীবনের অর্থ আমি খুঁজে পেয়েছি, আমার কর্ম, আমার মর্ম, আমার সুকৃতি, দুষ্কৃতি সমস্ত কিছু এক নতুন আলোয় উজ্জ্বল হ'য়ে উঠেছে। আমার আত্মা, আমার সত্তা অনেক পীড়ন সহ্য ক'রে আজ আবার নতুন ক'রে জেগে উঠেছে। আমি চিনেছি নিজেকে।

দেবদত্ত ( সোৎসাহে ) ঠিক এই কথাই আমি কাল বলতে চেয়েছিলাম। আপনার সত্তা অনেক পীড়ন সহ্য করেছে, কিন্তু হয়ত আপনি নিজেকে এখনো চিনতে পারেননি, তাই জগতের কাছে আপনি কেবলই পেয়েছেন অবিচার।

মালবিকা ধন্য ধন্য আপনি। হ্যাঁ, কেবলই পেয়েছি অবিচার জগতের কাছে। ভুলতে পারছি না সে দৃশ্য.... পায়ের কাছে রক্তাপ্লুত পুরন্দর....( শিহরিয়া ক্ষণেক থামিল, তারপর মুখ তুলিয়া ) কেন, কেন সে এমন

ক'রে আমায় মারলে····মৃত্যুতে তার হ'ল পরিত্রাণ, কিন্তু সে-মৃত্যু আমার জন্যে যে প্রতিমুহূর্তে নতুন নতুন মৃত্যুর মালা রচনা করলে, তা কি দেখলে কেউ ?

দেবদত্ত। ( ঘাড় নাড়িয়া ) ঠিক এই কথাই আমি বলেছিলাম। শিল্পী পুরন্দর আত্মহত্যা ক'রে আপনার প্রতি অবিচার ক'রে গেছে।

মালবিকা। তাই তো, তাই তো সে ক'রে গেছে। সে ছিল শিল্পী। জীবনের স্বাভাবিক দুঃখ-বেদনার প্রতি তার কোন অনুভূতি ছিল না। তার কাছে আমার সমস্ত আবেদন পাথরের দেওয়ালে মাথা ঠুকে ফিরে এসেছে প্রতি দিন প্রতি রাত্র।

দেবদত্ত। ঠিক, ঠিক। কাল আমিও ঠিক্ এমনিভাবেই বলেছিলাম আপনার পক্ষে। শিল্পী পুরন্দর আপনাকে অবহেলা করত। কিন্তু ছাড়তেও চাইতো না কিছুতে।

মালবিকা কিন্তু আমি জানতাম, আমাকে বিবাহ করলেই তার সর্বনাশ হবে, তার মোহ যাবে ছুটে, শিল্পের প্রেরণা নষ্ট হবে। তাই তো আমি তার দুর্নমনীয় জেদ এড়াবার জন্যে সেই লোকটার সঙ্গে পলায়নের ব্যবস্থা করলাম।

দেবদত্ত। পুরন্দরের ভগ্নীর বাগদত্ত স্বামী রত্নেশ্বর

উপাধ্যায়ের সঙ্গে আপনি যে পলায়ন করলেন, লোকে কিন্তু তার কদর্য অর্থ করলে। একমাত্র আমিই....

মালবিকা। কদর্য অর্থ করলে! কি বললে তারা?

দেবদত্ত। তারা বললে, এই ধরুন না কেন, কাল আমার সঙ্গে যে তর্ক করছিল, সেই অর্বাচীন বললে কি না, এর মধ্যে বিশ্বাসঘাতকতা ছিল, স্বার্থ ছিল, কারুকে বাঁচাবার কোন মহৎ উদ্দেশ্য এর মধ্যে ছিল না।

মালবিকা (সভয়ে) এই কথা বললে?

দেবদত্ত। (উত্তেজিত) হ্যাঁ। সে আরও বললে কি না, পুরন্দরের মৃত্যুর জন্যে আপনিই সর্বাংশে দায়ী। কারণ মোহের দ্বারা ছল-চাতুরীর দ্বারা তাকে আপনি প্রলুব্ধ ক'রে আচ্ছন্ন ক'রে অবশেষে....

মালবিকা মোহের দ্বারা, ছলনার দ্বারা....

দেবদত্ত। হ্যাঁ, সে যুক্তি দেখিয়ে বললে যে, রত্নেশ্বর প্রথমে আপনার সঙ্গে দেখা করতে চায়নি, তাতে আপনার জেদ আরও বেড়ে গেল, আপনি ছলে-কৌশলে রত্নেশ্বরের সঙ্গে পরিচিত হলেন। তারপর পুরুষের ওপর আপনার দুর্নিবার প্রভাব জগতের কাছে প্রমাণিত করবার জন্যে আপনি রত্নেশ্বরকে বশীভূত করলেন। আসলে শিল্পী

পুরন্দরের প্রতি আপনার কোন মমতা বা প্রেম ছিল না, বরং দূরায়ত্ত রত্নেশ্বরকে জয় করবার বাসনায় এবং তার প্রতি প্রবল আকর্ষণের তাড়নায় আপনি ব্যাকুল হ'য়ে উঠেছিলেন।

মালবিকা। এই কথা বললে আপনার বিরুদ্ধ-পক্ষ! কে জানে হয়ত তার যুক্তিই ঠিক....তার যুক্তিই ঠিক....

দেবদত্ত। সে কি! কি বলছেন আপনি!

সহসা দ্রুত প্রবেশ করিলেন পুরুষোত্তম

পুরুষোত্তম। দেবদত্ত, একি সত্যি! শুনলাম, কাল রাত্রে তোমাদের তর্কের ফলে সুদেব তোমাকে দ্বন্দ্বযুদ্ধে আহ্বান করেছে, তোমাদের মধ্যে অসিযুদ্ধ হবে?

দেবদত্ত। কে বললে এ-কথা? অসিযুদ্ধ!

পুরুষোত্তম। হ্যাঁ, এইমাত্র তাই তো শুনে এলাম কিন্তু (মালবিকাকে দেখিয়া) এ কে! ও! এই বুঝি সেই নটী মালবিকা! তাহলে, ওরা যা বলে....নটী মালবিকা আমার ঘরে! ওরা যা বলে....

মালবিকা। আমি যাচ্ছি! আমি যাচ্ছি, ভদ্র, আপনি ভীত হবেন না, চিন্তিত হবেন না। দ্বন্দ্বযুদ্ধ হবে না। আমি রোধ করব। আমি ওঁদের নিবৃত্ত করব.... আমাকে ক্ষমা করবেন। আমি যাই।

প্রস্থান

দেবদত্ত। ( অগ্রসর হইয়া ) না, না শুনুন, মালবিকা দেবী। আপনি এর মধ্যে হস্তক্ষেপ····চলে গেলেন!

পুরুষোত্তম। হ্যাঁ, চলে গেলেন! কি দুঃখ, মর্মান্তিক! চলে গেলেন।

দেবদত্ত। কি বল্ছেন বাবা!

পুরুষোত্তম। কি আর বলব বৎস! বুঝলাম, ওরা যা বলছে, তা মিথ্যা নয়।

দেবদত্ত। মিথ্যা নয়। কি মিথ্যা নয়? আমার সঙ্গে সুদেবের অসিযুদ্ধ? হয়ত মিথ্যা নয়। হয়ত সত্যিই সুদেবের সঙ্গে আমার যুদ্ধ। কিন্তু কেন হবে? তার কারণ কেউ জানে না, কেউ বোঝে না। আমি জানি না, সুদেব জানে না, এমন কি ওই নারী, সেও জানে না!

ধীরে ধীরে ষ্টেজ অন্ধকার হইয়া গেল। ভিতর হইতে বাজনার সুর ভাসিয়া আসিতে লাগিল। অডিটোরিয়মে ইতিমধ্যে গোলমাল শুরু হইয়াছে। সম্মুখের প্রথম দরজার গার্ডের সহিত কতিপয় উদ্ধত দর্শকের ঝগড়া বাধিয়াছে। গোলমাল ক্রমশঃ বাড়িতে লাগিল। একটু পরে ষ্টেজের উপর আলো জ্বলিয়া উঠিল। দেখা গেল, অডিটোরিয়ম হইতে ষ্টেজে উঠিবার যে সংলগ্ন সিঁড়ি আছে, তাহার উপর



কয়েকজন দর্শক উঠিয়া দাঁড়াইয়াছে। তাহাদের সহিত থিয়েটারের গার্ড। দর্শকদের সহিত গার্ডের বচসা ক্রমেই বৃদ্ধি পাইতে লাগিল।

১ম দর্শক। (সিঁড়ির সর্বোচ্চ ধাপ হইতে উচ্চকণ্ঠে) দস্তুরমত পয়সা দিয়ে ঢুকেছি, জায়গা দেবে না? ইয়ার্কি নাকি!

২য় দর্শক। দেখি কেমন জায়গা না দাও। ওহে, এদিকে এসো সকলে।

৩য় দর্শক। গার্ড ব্যাটাকে দাও না দু'চারঘা! জায়গা দিতে পারে না, আবার লম্বা লম্বা কথা বলছে।

৪র্থ দর্শক। জায়গা না দিতে পারো, পয়সা ফিরিয়ে দাও।

৫ম দর্শক। না, পয়সা ফিরিয়ে নেব না। জায়গা চাই।

৬ষ্ঠ দর্শক। কোথায় তোমাদের ম্যানেজার? ডেকে নিয়ে এসো।

৭ম দর্শক। কিহে জম্বুক, বলি, কথাটা কানে যাচ্ছে না?

৮ম দর্শক। আচ্ছা, দেখি কেমন করে প্লে কর। ওহে, চলে এসো সবাই। ওঠো স্টেজের উপর।

৯ম দর্শক। সেই ভাল, ওঠো সকলে স্টেজের ওপর।

সকলে। স্টেজের ওপর, চল সকলে স্টেজের ওপর।

দর্শকগণ সত্যসত্যই সিঁড়ি দিয়া স্টেজের উপর উঠিতে লাগিল। খুব গোলমাল।

তাহাদের সহিত গার্ড ও ষ্টেজের উপর উঠিল।
গোলমাল শুনিয়া স্মারক প্রবেশ করিল।
তাহার বাঁ-হাতে বই। ডান হাতে বাঁশী।

স্মারক। ( দর্শকদের প্রতি ) ব্যাপার কি! আপনারা অডিটোরিয়ম ছেড়ে ষ্টেজের ওপর কেন?

১ম দর্শক। আপনাদের অভিনয় বন্ধ থাকবে। এখন আমরাই অভিনয় করব।

স্মারক। সে কি! এখনি যে সীন আরম্ভ হবে।

২য় দর্শক। সীন তো আরম্ভ হ'য়ে গেছে। ডেকে আনুন আপনাদের ম্যানেজারকে।

স্মারক। ( গার্ডকে ) ব্যাপার কি হে?

গার্ড। এঁরা জায়গা পাচ্ছেন না, তাই গোলমাল করছেন। ওই ম্যানেজারবাবু আসছেন।

ম্যানেজারের প্রবেশ

ম্যানেজার। ষ্টেজের ওপর গোলমাল কিসের? অ্যাঁ। এ কি কাণ্ড! কে মশায় আপনারা? এ-ভাবে ষ্টেজের ওপর উঠে এসেছেন কেন?

১ম দর্শক। ষ্টেজে উঠবো না তো যাব কোথায়? পয়সা দিয়ে টিকিট কিনেছি, যেখানে হোক একজায়গায় উঠ্‌তে হবে তো।

ম্যানেজার। ( গার্ডকে ) এঁদের বসিয়ে দাও না !

গার্ড। বসাবো কোথায় ? সীট তো একটাও খালি নেই।

ম্যানেজার। এক্‌সটা চেয়ার ?

গার্ড। কিছু নেই। দরওয়ানের টুল, আফিসঘরের প্যাকিং বাক্‌স পর্যন্ত ভর্তি !

১ম দর্শক। কাজেকাজেই আমরা ষ্টেজের ওপর উঠে বসবার সঙ্কল্প করেছি।

ম্যানেজার। সর্বনাশ করেছেন মশায়, আমার সর্বনাশ করেছেন। অন্য দর্শকরা যে এখুনি গালাগাল দিতে শুরু করবে।

২য় দর্শক। তা তো করবেই।

ম্যানেজার। ষ্টেজের ওপর উঠে বসা, আর আমার মাথায় উঠে বসা—দুই-ই যে সমান। দয়া ক'রে আপনারা অডিটোরিয়মে গিয়ে দাঁড়ান।

ইতিমধ্যে আরও লোকজন এবং থিয়েটারের
কর্মচারীরা প্রবেশ কবিল

১ম দর্শক। অডিটোরিয়মে গিয়ে দাঁড়িয়ে দাঁড়িয়ে প্লে দেখব ?

ম্যানেজার। তা স্যর, একটু না হয় কষ্ট ক'রে....

২য় দর্শক। দাঁড়িয়ে দাঁড়িয়ে ? ব'য়ে গেছে। ভারী তো পেলে, তার আবার দাঁড়িয়ে দাঁড়িয়ে....

১ম দর্শক। হ্যাঁ, হোতো যদি সে-রকম অভিনয়, রামভদ্র প্লে করছে, ষ্টেজ কাঁপছে, নাটক জ'মে কুল্‌পি হ'য়ে গেছে, তাহলে দাঁড়িয়ে দাঁড়িয়ে কেন, ঝুলে ঝুলেও দেখতাম।

৩য় দর্শক। কেন মশায়, অভিনয় তো মন্দ হচ্ছে না। নাটক-খানাও মন্দ নয়।

১ম দর্শক। আরে রাম রাম! একে আবার অভিনয় বলেন! এই বইকে আবার নাটক বলেন! শুনছো হে, গোবর্ধন।

২য় দর্শক। ওঁরা আর কি বুঝবেন বল। দেখেছেন কি রামভদ্রর অভিনয়? দেখেন নি। তাই এই সব প্লেকে প্লে বলছেন। রামভদ্র যখন অভিনয় করত, তখন তল্লাট কেঁপে যেতো মশায়, তল্লাট কেঁপে যেতো! "কোদণ্ড টঙ্কারে যার চমকয়ে পারাবার, পর্বত বিদারি যার শর, আমি সে রামের নারী, হরে এই পাপাচারী, ছদ্মবেশী রাক্ষস তস্কর"।—শুনতেন যদি সেই অ্যাক্‌টিং, তাহলে মশায়, যে বয়সে ছিলেন আজো সেই বয়সেই থেকে যেতেন।

বিপন্ন ম্যানেজার দর্শকদের শান্ত করিবার চেষ্টা করিতে লাগিল

পিছন দিক দিয়া নাট্য-সমালোচক রাধাগোবিন্দের প্রবেশ

১ম দর্শক। আরে এই যে রাধুদা! আপনিও এসেছেন দেখছি।

২য় দর্শক। ইনি কে হে?

১ম দর্শক। এঁকে জানো না। ইনি হচ্ছেন প্রখ্যাত নাট্য-সমালোচক রাধাগোবিন্দ রায়। হ্যাঁ, রাধুদা আপনিও যায়গা পান নি নাকি?

রাধাগোবিন্দ। (হাসিয়া) আমায় জায়গা দেবে না, এমন বুকের পাটা কোন্ থিয়েটার-মালিকের আছে হে? অ্যাঁ! আমার সঙ্গে চালাকি করলেই, একটি খোঁচা, ব্যস!

কলম বাহির করিয়া দেখাইল

৩য় দর্শক। (রাধাগোবিন্দকে) আচ্ছা মশায়, আপনি তো একজন সমঝদার! বলুন তো, নাটকখানাই বা কেমন, আর অভিনয়ই বা কেমন হচ্ছে।

রাধাগোবিন্দ। আপনাকে কি বোঝাবো মশায়। বোঝানো কি অত সহজ। নাটক সম্বন্ধে বুঝতে চান তো আসবেন আমার বাড়ি, জারভাইনাস, আরিস-তোতোল, টলষ্টয়, মেটারলিঙ্ক, টুটানখামেন (!) কে কি বলেছেন খুলে দেখিয়ে দেব। অভিনয়?

তা অভিনয় মন্দ হচ্ছে না,—তবে ভয়ঙ্কর একটা আপত্তির ব্যাপার আছে এর মধ্যে। লাইবেল।

১ম দর্শক। লাইবেল! মানে কুৎসা? বল কি দাদা!

সকলে তাহাকে ঘিরিয়া দাঁড়াইল। গোলমাল। চেঁচামেচি। ম্যানেজার হতাশ হইয়া ছুটোছুটি করিতে লাগিল।

রাধাগোবিন্দ। তাহলে বলি শোন। ফিলিম-অ্যাকট্রেস মুকুল-মালা····

১ম দর্শক। মুকুলমালা····জনপ্রিয়া চিত্রতারকা মুকুলমালা?

রাধাগোবিন্দ। হ্যাঁ, হ্যাঁ, সেই! শোননি, শিল্পী ললিতকুমার, প্রসিদ্ধ শিল্পী, তার সঙ্গে যে তার বিয়ের ঠিক····

২য় দর্শক। বল কি দাদা! ফিল্ম-অ্যাকট্রেসের বিয়ে। শহরের ছেলেদের যে বুক ফেটে যাবে। কবে হ'ল?

রাধাগোবিন্দ। হয়নি। তারা দু'জনে রাঁচী গিছলো। সেই-খানে বিয়ে হবে কথা ছিল। এমন সময় মুকুলমালা একদিন ললিতকুমারের এক বন্ধু প্রফেসর ননী রুদ্দুরের সঙ্গে পালালো।

১ম দর্শক। বল কি, রাঁচী থেকে পালালো?

রাধাগোবিন্দ। রাঁচী থেকে পালালো কি না জানি না, তবে মুকুলমালা শিল্পীকে ছেড়ে প্রফেসরকে নিয়ে

ভাগ্‌লো। আর সেই দুঃখে শিল্পী ললিতকুমার আত্মহত্যা করলে। খবরের কাগজে শুধু বেরিয়েছিল ললিতের আত্মহত্যার খবর। কি কারণ, সে-সব কেউ জানে না। ভিতরকার সেই গুহ্যতথ্য জানতাম আমরা ক'জন। সেই ঘটনা নিয়ে নাট্যকার এই নাটক বানিয়েছে। মুকুল-মালা হচ্ছে মালবিকা, আর প্রফেসর ননী রুদ্র হচ্ছে রত্নেশ্বর উপাধ্যায়।

২য় দর্শক। আর শিল্পী ললিত হচ্ছে শিল্পী পুরন্দর। ভয়ানক অন্যায়। লাইবেল বটেই তো। মানুষের গোপন ব্যক্তিগত ব্যাপার নিয়ে তাদের কুৎসা রটনা করা।

রাধাগোবিন্দ। প্রফেসর ননী অভিনয় দেখতে এসেছে। সে তো রেগে আগুন হ'য়ে উঠেছে। শুনলাম, মুকুলমালাও এসেছে।

১ম দর্শক। তাই নাকি! তাহলে তো আসল মজার এখনো বাকী আছে দাদা! কি বল হে!

২য় দর্শক। প্রফেসর ননী নিশ্চয়ই এর একটা বিহিত করতে চাইবে?

রাধাগোবিন্দ। নিশ্চয়ই চাইবে। সে তো সেই কথাই বলছিল। আমি যাই, সে আছে না গেছে, দেখে আসি গে।

প্রস্থান।

৩য় দর্শক। তাই তো। আচ্ছা বেল্লিক নাট্যকার বটে! কে কোথায় গোপনে কি করেছে না করেছে, সেই কথা নাটকে লিখে তাই প্লে করাচ্ছে। আর এদিকে আমরা বসবার জায়গা পাচ্ছি না! লোকটাকে কেউ দেয় আগাপাছতলা ঠেঙানি তো বেশ হয়।

অকস্মাৎ প্রফেসর ননী রুদ্র প্রবেশ করিল। অতিশয় উত্তেজিত। চুল উস্কখুস্ক। সঙ্গে তার এক বন্ধু

ননী। ঠিক বলেছেন মশায়! আগাপাছতলা চাবুক। সটাসট চাবুক। অসহ্য! Intolerable! আমার গোপনীয় ব্যাপারকে লোকচক্ষে এ-ভাবে উদ্‌ঘাটিত ক'রে আমাকে অপমান করা! কোথায় গেল নাট্যকার? কোথায় গেল ম্যানেজার! আমি দেখে নেব সবাইকে।

বন্ধু। আঃ! কি করছ ননী। চ'লে এসো।

ননী। না, আমি যাব না। আমি থাকবো শেষ পর্যন্ত। শুনবো আর কি কথা আমার সম্বন্ধে লিখেছে নাট্যকার? তারপর....

১ম দর্শক। এ আবার কে এল হে?

ননী। (নিজের বুক চাপড়াইয়া) এ হচ্ছে প্রফেসর ননী রুদ্দুর! ডিফামেশন, লাইবেল। আমাকে নাট্যকার ডিফেম করেছে। একটা ফিল্ম-

অ্যাকট্রেস, তার সঙ্গে আযাকে জড়িয়ে····না,
আমি যাব না, ছেড়ে দাও আমায় !

বন্ধু। কি পাগলামি করছ ! বাড়ি চল।

ননী। না, আমি বাড়ি যাব না। আমি দেখবো, শেষ পর্যন্ত দেখবো।

প্রস্থান ! পিছনে বন্ধু।

১ম দর্শক। মজা শুরু হয়েছে। আসল নাটকের অভিনেতা অভিনেত্রী এসে পড়েছে। চল আমরাও যাই।

সকলের প্রস্থান।

নেপথ্যে বাঁশী বাজিতে লাগিল। হাঁক ডাক। রেডি, সরে যাও, ইত্যাদি শব্দ

একটু পরেই যেদিক দিয়া প্রফেসর ননী ও দর্শকগণ প্রস্থান করিল, তাহার বিপরীত দিক দিয়া মুকুলমালা ও সঙ্গীর প্রবেশ

সঙ্গী। এ কি কাণ্ড করছ মুকুল ! চলে এসো।

মুকুলমালা। না, আমি যাব না। ছেড়ে দাও আমায়। এরা আমায় অপমান করেছে। লোকচক্ষে আমায় নীচ প্রতিপন্ন করেছে। সইব না, কিছুতেই সইব না। দেখে নেব ওই ছুঁড়িকে, যে আমার নকল ক'রে আমায় ভেঙাচ্ছে।

সঙ্গী। করছ কি ! একবাড়ি লোকজন, হাউস ফুল্।
সবাই হাসছে যে !

মুকুলমালা। হাসুক। হাসবার আর বাকী কি আছে। ছেড়ে
দাও আমায়। আমি সাজঘরের ভিতর যাব।

সঙ্গী। বাঁশী বাজলো। দ্বিতীয় অঙ্ক আরম্ভ হবে এখুনি।

মুকুলমালা। আমি শুনবো, আমি শুনবো, আরও কি কেচ্ছা
আছে, আমি শুনবো।

উভয়ের প্রস্থান।

স্মারক ও আর একজন কর্মচারী
উঁকি মারিতে লাগিল

স্মারক। এ মেয়েছেলেটা আবার কে হে ?

কর্মচারী। জান না ? এ হচ্ছে ফিল্মষ্টার মুকুলমালা। এর
চরিত্র নিয়েই তো নাট্যকার মালবিকার সৃষ্টি
করেছে।

স্মারক। বল কি ! মেয়েটা যে-রকম ক্ষেপেছে, তাতে তো····

কর্মচারী। তাতে ভয়ানক গোলমাল সন্দেহ নেই। মেয়েটা
সাজঘরের ভিতর ঢুকলো।

স্মারক। সর্বনাশ করেছে। দ্বিতীয় অঙ্ক শুরু হবে।
টাইম হ'য়ে গেছে, বই কোথায় গেল, আমার বই ?

প্রস্থান

বাঁশী বাজিল, সম্মুখের পট অপসারিত হইয়া
পরবর্তী দৃশ্য আবিষ্কৃত হইল

## দৃশ্যান্তর

কাঞ্চিপুর। সুদেবের ঘর। পিছন দিকে গবাক্ষ।
ঘরের মধ্যে ভৃত্য একখানা তলোয়ার শান
দিতেছে। কিছু পরে সুদেব ও তার
এক বন্ধু পরাশর প্রবেশ করিল

পরাশর। দেবদত্ত তোমার আহ্বান স্বীকার ক'রে নিয়েছে। সর্ত সম্বন্ধেও তার কোন আপত্তি নেই। স্থান ঠিক হয়েছে হট্টশালার সম্মুখস্থ প্রাঙ্গন। সময় আজ সন্ধ্যা।

সুদেব। উত্তম। আমি তো প্রস্তুত। দুঃখ এই যে, এতদিনের বন্ধুর গায়ে অস্ত্রাঘাত করতে হবে।

পরাশর। কিন্তু উপায় কি! এত বড় অপমানের পর তুমি তো নীরব থাকতে পারো না। তুমি উচিত কাজ করেছো।

সুদেব। কিন্তু ভাবছি....

পরাশর। এখন আর ভাববার সময় নেই বন্ধু। এখন যাতে জয়ী হ'তে পারো, তারই কামনা কর।

ভৃত্যের প্রস্থান। জ্ঞানাঙ্কুরের প্রবেশ

সুদেব। এই যে জ্ঞানাঙ্কুর! এসো, এসো। (সাগ্রহে)

তুমি কি কারুর বার্তা নিয়ে আমার কাছে এসেছো ?

জ্ঞানাঙ্কুর। আমি তো বার্তাবহ নই বন্ধু! আমি এসেছি আমার আনন্দ জানাতে।

সুদেব। আনন্দ। আনন্দ কিসের জন্য ?

জ্ঞানাঙ্কুর। আনন্দ নয়! তোমরা দুই বন্ধুতে অসিযুদ্ধ করবে! বিশেষ আনন্দ। অবশ্য আশা করছি, তোমরা আহত হোলেও কেউ প্রাণে মারা পড়বে না। এদিকে এইমাত্র খবর পেলাম, রত্নেশ্বর উপাধ্যায় এ-নগরে এসেছে। সে তো দেবদত্তকে খুঁজে বার করবার জন্যে ব্যাকুল হ'য়ে উঠেছে।

পরাশর বটে! রত্নেশ্বর এই নগরে এসেছে! কৌতুক জমেছে বোধ করি। কিন্তু সে দেবদত্তর সঙ্গে দেখা করতে চায় কেন ?

জ্ঞানাঙ্কুর। দেবদত্ত প্রকাশ্যে তার বিপক্ষে এবং মালবিকার স্বপক্ষে দাঁড়িয়েছিল, তাই সে হয়ত দেবদত্তের সঙ্গে বোঝাপড়া বা দ্বন্দ্বযুদ্ধ করতে চায়।

পরাশর। কিন্তু এখন তো....

জ্ঞানাঙ্কুর। হ্যাঁ, এখন অবস্থা বিপরীত আকার ধারণ করেছে। এখন দেবদত্ত তার স্বপক্ষে এবং সুদেব তার বিপক্ষে। আশ্চর্য নয়, হয়ত সেই রমণী আর

সেই পুরুষ, দু'জনেই অল্পক্ষণের মধ্যে এখানে হাজির হবে।

পরাশর। যে-ই আসুক, সুদেব তার প্রতিজ্ঞা ভঙ্গ করবে না। সে যুদ্ধ করবে।

সুদেব। হ্যাঁ, নিশ্চয় করব। আমি তো প্রস্তুত।

ভৃত্য প্রবেশ করিয়া নীচুস্বরে
সুদেবকে কি বলিল

পরাশর। ( সুদেবকে ) কে ? কার কথা কথা বলছে ও ! কে এসেছে ?

সুদেব। ( বিব্রত ) মালবিকা ! মালবিকা এসেছে আমার সঙ্গে দেখা করতে।

পরাশর। ( উত্তেজিত ) কিন্তু তুমি ওর সঙ্গে দেখা করতে পাবে না। ওকে ফিরিয়ে দাও।

জ্ঞানাঙ্কুর। আমি তো মনে করি, দেখা করা উচিত।

পরাশর। কখনই নয়।

সুদেব। আহা, ব্যস্ত হচ্ছ কেন পরাশর ! আমি দু'চার কথায় তাকে বিদায় ক'রে দেব।

পরাশর। কিন্তু ভাই সাবধান।

সুদেব। তুমি নিশ্চিন্ত থাক। আমি এলাম ব'লে।

প্রস্থান

জ্ঞানাঙ্কুর। সুদেব আর ফিরবে না।

পরাশর। ফিরবে না ! তার অর্থ ?

জ্ঞানাঙ্কুর। ফিরবে। কিন্তু যে-সঙ্কল্প নিয়ে সে গেল সে-সঙ্কল্প নিয়ে ফিরবে না।

সহসা গবাক্ষ-পক্ষে এক ব্যক্তির প্রবেশ

পরাশর। কে মশায়! কে আপনি?

রত্নেশ্বর। আমার নাম রত্নেশ্বর উপাধ্যায়!

জ্ঞানাঙ্কুর। (হাততালি দিয়া) এসে পড়েছে। নাটকের আসল নায়ক এসে পড়েছে।

রত্নেশ্বর। আমি কি ঠিক স্থানে এসেছি? এই কি সুদেব শ্রেষ্ঠীর গৃহ?

জ্ঞানাঙ্কুর। আজ্ঞে, হ্যাঁ। আপনার ভুল হয়নি।

রত্নেশ্বর। আপনিই কি গৃহস্বামী....

জ্ঞানাঙ্কুর। আজ্ঞে না। আমরা কেউ নই।

রত্নেশ্বর। (চতুর্দিকে চাহিয়া) একটি রমণীও এখানে এসেছে। সে কোথায় গেল?

পরাশর। তাঁকে কি আপনি অনুসরণ করছিলেন?

রত্নেশ্বর। করছিলাম। আমি জানতাম সে এখানে আসবে। নগরের নানা স্থানে আমার নামে অকথ্য কুৎসা রটনা করা হচ্ছে। আমি সংবাদ পেয়েছি, আমার সঙ্গে পরিচয় না থাকলেও সুদেব শ্রেষ্ঠী আমার পক্ষ সমর্থন করেছেন। কিন্তু এখন তিনি যেন ওই

রমণীর কথায় বিভ্রান্ত না হন। আগে আমার বক্তব্য তাঁকে শুনতে হবে।

পরাশর। কিন্তু মশায়, দেরী হ'য়ে গেছে। এখন আর কোন উপায় নেই।

রত্নেশ্বর। দেরী হ'য়ে গেছে! কেন?

পরাশর। দ্বন্দ্বযুদ্ধের সমস্ত আয়োজন সম্পূর্ণ।

জ্ঞানাঙ্কুর। এবং বর্তমানে উভয়েই স্ব স্ব মত পরিবর্তন করেছেন।

রত্নেশ্বর। মত পরিবর্তন করেছেন? তার অর্থ এক্ষণে শ্রেষ্ঠী সুদেবও আমার বিপক্ষে?

জ্ঞানাঙ্কুর। হ্যাঁ, এবং দেবদত্ত আপনার স্বপক্ষে!

রত্নেশ্বর। আমি তো কিছুই বুঝতে পারছি না।

জ্ঞানাঙ্কুর। আজ্ঞে, বুঝতে ঠিক আমরাও পারছি না।

রত্নেশ্বর। কিন্তু আমার কথা আপনাদের শুনতে হবে। আমার বক্তব্য শুনলে আপনারা বুঝবেন, মিথ্যা আপনারা আমার প্রতি দোষারোপ করছেন। যত দোষ সে ঐ রমণীর। আমি বরাবরই আমার বন্ধু পুরন্দরকে রক্ষা করতে চেয়েছিলাম। তাকে আমি ভাইএর মত ভালবাসতাম।

পরাশর। পুরন্দরকে রক্ষা করতে চেয়েছিলেন! অদ্ভুত কথা বটে! সেই জন্যেই কি তার প্রেমিকাকে নিয়ে চম্পট দিলেন?

রত্নেশ্বর। ভুল করছেন। আপনারা ভুল করছেন। আমি চম্পট দিই নি। বরং সেই রমণী....সেই আমায় ভুলিয়ে নিয়ে গিছলো।

জ্ঞানাঙ্কুর। তার প্রতি আপনার অন্তরের কোন আকর্ষণ ছিল না ?

রত্নেশ্বর। কিছু না, কিছু না। আমি চেয়েছিলাম পুরন্দরকে রক্ষা করতে। আমি তাকে দেখাতে ছেয়েছিলাম যে, যে-স্ত্রীলোককে সে বিবাহ করতে উদ্যত হয়েছে সে মেয়ে অত্যন্ত অসার এবং লঘুচিত্ত, পুরন্দরকে সে সহজেই প্রতারিত করতে পারে। পুরন্দরকে বোঝাবার চেষ্টা করেছিলাম কিন্তু আমার কথা সে বিশ্বাস করেনি। তাই তো প্রমাণ দেখাবার জন্যে আমি মালবিকাকে নিয়ে অন্যত্র চ'লে গেলাম। কে জানতো যে পুরন্দর এ-ভাবে সহসা মনের দুঃখে আত্মহত্যা ক'রে আমায় বিপদে ফেলবে।

জ্ঞানাঙ্কুর। কিন্তু সেই মেয়ে মালবিকা, সে হয়ত মনে মনে আপনাকেই কামনা করেছিল, আপনিও নিজের অজ্ঞাতসারে ...

রত্নেশ্বর। ভুল, ভুল, সর্বৈব ভুল। আমরা পরস্পরকে ঘৃণা করি।

পরাশর। ঘৃণা করেন ?

রত্নেশ্বর। নিশ্চয়। আমরা কারুর প্রতি কোন মমতা বা স্নেহ অনুভব করি না। প্রথম থেকে শেষ পর্যন্ত আমাদের মধ্যে আছে শুধু ঘৃণা!

সুদেব প্রবেশ করিল

সুদেব। এখানে গোলমাল কিসের? কে আপনি? এ-ভাবে আমার বাড়িতে প্রবেশ করেছেন কেন?

জ্ঞানাঙ্কুর। ইনি রত্নেশ্বর উপাধ্যায়।

সুদেব। বুঝেচি। কিন্তু কি চাই আপনার এখানে?

রত্নেশ্বর। আপনিই কি গৃহস্বামী শ্রেষ্ঠী সুদেব?

সুদেব। হ্যাঁ। কিন্তু আপনি এখানে কেন এসেছেন?

রত্নেশ্বর। আমি আপনাকে আমার বক্তব্য শোনাতে এসেছিলাম।

সুদেব। প্রয়োজন নেই। আপনার বক্তব্য শুনে আমার কোন লাভ হবে না।

রত্নেশ্বর। দেবদত্ত শ্রেষ্ঠীর সঙ্গে আপনার দ্বন্দ্বযুদ্ধ হবে। কিন্তু তার আগে....

সুদেব। কে বললে দ্বন্দ্বযুদ্ধ হবে?

পরাশর। হবে না?

সুদেব। না। যে-কারণে যুদ্ধের প্রয়োজন ছিল, সে-কারণ এখন আর নেই।

পরাশর। নেই? সে কি!

সুদেব। হ্যাঁ, নেই। মালবিকা দেবী অত্যন্ত কাতর হ'য়ে পড়েছেন। আমি তাঁর দুঃখ আর বাড়াতে চাই না। দ্বন্দ্বযুদ্ধের সার্থকতা সম্বন্ধে আমার কোন আস্থা নেই। মালবিকা বললেন, দেবদত্তরও তাই মত। সুতরাং যুদ্ধ হবে না।

রত্নেশ্বর। মালবিকা ওঁকে বশীভূত করেছে! ওঁর বিচার-বুদ্ধিকে আচ্ছন্ন করেছে

সুদেব। (রাগিয়া) চুপ করুন। যুদ্ধ হবে।

রত্নেশ্বর। (উৎফুল্ল) যুদ্ধ হবে?

সুদেব। হ্যাঁ, প্রয়োজন হ'লে আপনার সঙ্গে আমার যুদ্ধ হবে। আপনার চরিত্র আমার অজানা নেই। একটি নারীকে আপনি নানাভাবে উৎপীড়ন করেছেন। আপনি....আপনি অতিশয়....

মালবিকার প্রবেশ

মালবিকা ও রত্নেশ্বর পরস্পর পরস্পরকে দেখিল, সঙ্গে সঙ্গে তাহাদের বাহিরের ছদ্ম-আবরণ খসিয়া পড়িল। অন্তরের অন্তস্তলে উভয়ে উভয়ের প্রতি যে আকর্ষণ অনুভব করিত, তাহাকে আর চাপিয়া রাখা গেল না।

রত্নেশ্বর। মালবিকা!

মালবিকা। উপাধ্যায়!

রত্নেশ্বর। ( ছুটিয়া গিয়া কম্পিতস্বরে ) মালবিকা! মালবিকা!

হাত ধরিল। মালবিকা রত্নেশ্বরের হাতের উপর ভর দিল।

মালবিকা। উপাধ্যায়! বন্ধু আমার।

রত্নেশ্বর। মালবি! আমার মালবিনী!

পরস্পর পরস্পরকে আদর করিতে লাগিল

জ্ঞানাঙ্কুর। এইভাবে ওরা পরস্পরকে ঘৃণা করে! দেখ দেখ সবাই। আশ্চর্য ব্যাপার!

সুদেব। অসহনীয়! ওদের মাঝখানে ওদের বন্ধুর মৃতদেহ····পৈশাচিক!

রত্নেশ্বর। হ্যাঁ, পৈশাচিক! আমাদের প্রেম পৈশাচিক! ওকে আমি ছাড়বো না। আমার সঙ্গে ও কষ্টভোগ করবে····আমার সঙ্গে চলবে সর্বনাশের পথে!

মালবিকা। না, না, আমায় ছেড়ে দাও। চলে যাও তুমি! আমায় তুমি স্পর্শ কোরো না।

দূরে সরিয়া গেল

রত্নেশ্বর। ( কাছে গিয়া ) দূরে যাবার আর উপায় নেই,

